# বই নম্বর তৈরী

অভিযোগ কেন্দ্র

এলাকা নম্বর-১

এলাকা নম্বর-n

উপজেলা-১

উপজেলা-n

ইউনিয়ন-১

ইউনিয়ন-n

গ্রাম-১

গ্রাম-n



১. **গ্রাহকের বই নম্বর (৯ ডিজিট):** বিআরইবি কোড (১ ডিজিট) + পিবিএস কোড (৩ ডিজিট) + পিবিএস অফিস কোড (২ ডিজিট) + সিরিয়াল নম্বর (৩ ডিজিট)

২. **গ্রাহক ব্যতীত (পিবিএস অফিস অনুযায়ী) বই নম্বর:** তিন শূন্য (০০০)

# বিলিং সহকারী বই নিযুক্তি ও বিলিং শিডিউল তৈরী করা

| # | শুরু | শেষ | বাস্তবায়নকারী |
|---|---|---|---|
| ১. | মিটার রিডিং শুরুর তারিখ **(রিডিং এন্ট্রি)** | মিটার রিডিং শেষের তারিখ **(রিডিং এন্ট্রি)** | **বিলিং সহকারী** |
| ২. | বিল তৈরির শুরুর তারিখ **(বিল প্রসেস)** | বিল তৈরির শেষের তারিখ **(বিল প্রসেস)** | **বিলিং সহকারী** |
| ৩. | বিল বিলির শুরুর তারিখ **(প্রিন্টেড বিল)** | বিল বিলির শেষের তারিখ **(প্রিন্টেড বিল)** | **মিটার রিডার কাম মেসেন্জার** |



**বিলিং সহকারী অনুযায়ী বই নিযুক্তি: ১ বছর অন্তর অন্তর**



# মিটার রিডিং সংগ্রহ

প্রকারভেদে এক পার্ট মিটার ও দুই পার্ট মিটারের নিম্নের রিডিংগুলো সংগ্রহ করা হয়:

১. এক পার্ট মিটার: কি.ও.ঘ. (বর্তমান)

২. দুই পার্ট মিটার: কি.ও.ঘ. (বর্তমান: অফ পিক ও পিক)

৩. ডিমান্ড রিডিং: কি.ও.ঘ. (ক্রমবর্ধমান)

৪. কি.ভার রিডিং: কি.ভার.ঘ. (বর্তমান)

- ল্যাগিং: অফ পিক ও পিক এবং
- লিডিং: অফ পিক ও পিক



# মিটার রিডিং এন্ট্রি

## এক পার্ট মিটার:

- কি.ও.ঘ. (বর্তমান)

## দুই পার্ট মিটার:

- কি.ও.ঘ. (বর্তমান: অফ পিক ও পিক)
- ডিমান্ড রিডিং (যদি থাকে): কি.ও.ঘ. (ক্রমবর্ধমান)
- কি.ভার রিডিং (যদি থাকে): কি.ভার.ঘ. (বর্তমান)
  - ল্যাগিং: অফ পিক ও পিক এবং
  - লিডিং: অফ পিক ও পিক





- ডিমান্ড (কি.ও.) = ডিমান্ড রিডিং (কি.ও.ঘ.) X মাল্টিপ্লায়িং ফ্যাক্টর
- ক্ষতিগ্রস্ত, পার্শ্বসংযোগ ও মিটার টেম্পারিং এর ক্ষেত্রে জরিমানার টাকা যুক্ত করা যাবে।

# মিটার রিডিং এন্ট্রি - এক পার্ট মিটার

**ধাপ ১:** বিল মাস ফিল্ডে ক্যালেন্ডার থেকে **বিল মাস** নির্বাচন করুন।

**ধাপ ২:** বর্তমান রিডিং তারিখ ফিল্ডে ক্যালেন্ডার থেকে **রিডিং তারিখটি** নির্বাচন করুন।

**ধাপ ৩:** বই ড্রপডাউন ফিল্ডে **বই নম্বরটি** টাইপ করুন।

**ধাপ ৪:** হিসাব নম্বর ফিল্ডে **হিসাব নম্বরের শেষের ৪ ডিজিট** টাইপ করে এন্টার বাটন চাপুন। সিস্টেম স্বয়ংক্রিয়ভাবে গ্রাহক হিসাব নম্বর সহ নাম, মিটার নম্বর, মাল্টিপ্লায়িং ফ্যাক্টর, পূর্ববর্তী রিডিং তারিখ ও পূর্ববর্তী রিডিং প্রদর্শন করবে এবং **কারসরটি বর্তমান রিডিংয়ের ঘরে দেখাবে**।

**ধাপ ৫:** বর্তমান রিডিংয়ের ঘরে **বর্তমান রিডিংয়ের মান এন্ট্রি** করুন এবং **পর পর দুই বার এন্টার বাটন চাপুন**।

**ধাপ ৬:** পরবর্তী মিটারের রিডিং এন্ট্রি করতে চাইলে ধাপ:৪ ও ধাপ:৫ অনুসরণ করুন।

# এন্ট্রি করা মিটার রিডিং সংশোধন ও বিল পুনঃ প্রক্রিয়া

**সংশোধনকারী (বিলিং সহকারী):**

- মিটার রিডিং এন্ট্রি'র পর "মিটার রিডিং চেকিং" মেন্যুর মাধ্যমে নিজ নিজ বইয়ের **রিডিং সংশোধন করে সংরক্ষণ করতে হবে।**
- বিল প্রসেস হওয়ার পর "মিটার রিডিং এন্ট্রি" অথবা "মিটার রিডিং চেকিং" মেন্যুর মাধ্যমে নিজ নিজ বইয়ের **রিডিং সংশোধন করে** "বিদ্যুৎ বিল মেন্যুর" মাধ্যমে **পুনঃ প্রক্রিয়া করে সংরক্ষণ** করতে হবে।

**সংশোধনকারী (বিলিং সুপারভাইজার):**

- বিল প্রিন্ট হওয়ার পর ও এজিং এর পূর্বে "মিটার রিডিং এন্ট্রি" মেন্যুর মাধ্যমে রিডিং সংশোধন করে "বিদ্যুৎ বিল মেন্যুর" মাধ্যমে **পুনঃ প্রক্রিয়া করে সংরক্ষণ** করতে হবে।



১. এজিং এর পর বিল পুন:প্রক্রিয়া করা যাবে না।

২. উপরোক্ত প্রক্রিয়ার মাধ্যমে সম্ভব না হলে ডিএম/সিএম করে সমাধান করতে হবে।



# পাওয়ার ফ্যাক্টরের মান নির্ণয়

১. ল্যাগিং ও লিডিং রিডিং অনুযায়ী স্বয়ংক্রিয় মান নির্ণয় (মাসিক)।

২. প্রতি ৬ মাস অন্তর অথবা যখন দরকার ম্যানুয়ালি পরিমাপ করা ও সিস্টেমে এন্ট্রি করা।

− +

PF



মিটার রিডিং এন্ট্রি পেইজে **তিন ফেইজ ও ২০ কি.ও.** এর অধিক সংযোগের ক্ষেত্রে **পাওয়ার ফ্যাক্টর এর মান দেখা যাবে** (যদি পাওয়ার ফ্যাক্টর এর মান এন্ট্রি করা থাকে)।

# ট্যারিফ সাব-ক্যাটাগরি

| # | ক্যাটাগরি | সাব-ক্যাটাগরি | রেয়াত | ভর্তুকি |
|---|---|---|---|---|
| ১. | আবাসিক | ○ মুক্তিযোদ্ধা (ভর্তুকি প্রাপ্ত) | | ২০০ কি.ও.ঘ. |
| | | ○ দাপ্তরিক ব্যবহার (আনসার) | | ২০০ কি.ও.ঘ. |
| ২. | বাণিজ্যিক ও অফিস | ○ দাপ্তরিক ব্যবহার (এরিয়া অফিস) | | ২০০ কি.ও.ঘ. |
| | | ○ দাপ্তরিক ব্যবহার (অভিযোগকেন্দ্র) | | ১০০ কি.ও.ঘ. |
| | | ○ অফিস ব্যবহার | | সম্পূর্ণ ব্যবহার |
| ৩. | সেচ/কৃষি কাজে ব্যবহৃত পাম্প | ○ কৃষি (ব্যক্তিমালিকানা ও অন্যান্য) | ২০% | |
| | | ○ বিএডিসি | ২০% | |
| | | ○ বিএমডিএ | ২০% | |
| | | ○ বিআরডিবি | ২০% | |
| ৪. | শিক্ষা, ধর্মীয় ও দাতব্য প্রতিষ্ঠান এবং হাসপাতাল | ○ মসজিদ/মন্দির/গির্জা/প্যাগোডা (ভর্তুকি প্রাপ্ত) | | ১০০ কি.ও.ঘ. |

# ট্যারিফ সাব-ক্যাটাগরি

| # | ক্যাটাগরি | সাব-ক্যাটাগরি | রেয়াত | ভর্তুকি |
|---|---|---|---|---|
| ৫. | শিল্প | ○ ফলজাত/টিনজাত ফল প্রক্রিয়াকরণ/মাশরুম ও শ্রিম্প প্রক্রিয়াকরণ/দুগ্ধ প্রক্রিয়াজাতকরণ/ প্রক্রিয়াজাত করণ উৎপাদনকারী শিল্প /সুগন্ধি চাল, গুঁড়া মসলা উৎপাদনকারী শিল্প /লবন প্রক্রিয়াজাতকরণ/ডাল প্রক্রিয়াজাতকরণ/নারিকেল তেল প্রস্তুতকারী শিল্প/হাঁস-মুরগী ও পশুর সুষম খাদ্য প্রস্তুতকারী শিল্প/ফিস ফিড তৈরী/বীজ প্রক্রিয়াঃ ও সংরক্ষণ/রেশম বস্ত্র উৎপাদনকারী শিল্প/পোল্ট্রি/শাক-সবজি প্রক্রিয়াকরণ | ২০% | |
| | | ○ শতভাগ রপ্তানীমুখী শিল্প (২০% রেয়াত প্রাপ্ত) | ২০% (কৃষিজাত শিল্প) | |
| ৬. | সাধারণ শিল্প | ○ মসজিদ/মন্দির/গির্জা/প্যাগোডা (ভর্তুকী প্রাপ্ত) | | ১০০ কি.ও.ঘ. |
| ৭. | রাস্তার বাতি ও পানির পাম্প | ○ অফিস ব্যবহার | | সম্পূর্ণ ব্যবহার |
| ৮. | সাধারণ | ○ মসজিদ/মন্দির/গির্জা/প্যাগোডা (ভর্তুকী প্রাপ্ত) | | ১০০ কি.ও.ঘ. |

# বিদ্যুৎ বিলের ধরণ সমূহ

| # | বিদ্যুৎ বিল | মন্তব্য | বিল প্রস্তুতকারী |
|---|---|---|---|
| ১. | সাধারণ বিল | **মিটার রিডিং নিয়ে যে সকল বিল হয়।** | **বিলিং সহকারী** |
| ২. | গড় বিল | **গ্রাহকের মিটারের রিডিং নেয়া সম্ভব হয়নি** (মিটার সমস্যা/মিটার তালা বন্ধ), সে কারণে পূর্ববর্তী ৩/৬/১২ মাসের রিডিং গড় করে যে বিল হয়। | **বিলিং সহকারী** |
| ৩. | প্রাক্কলিত বিল | **গ্রাহকের এক বা একাধিক মাসের মিটারের রিডিং নেয়া সম্ভব হয়নি** (যেকোনো কারণে), সে কারণে গ্রাহকের 'পূর্ববর্তী ব্যবহৃত লোড (কি.ও.ঘ.)', 'ঘন্টা/দিন' ও 'ব্যবহৃত দিন' বিবেচনায় নিয়ে যে বিল হয়। | **বিলিং সহকারী** |
| ৪. | রাস্তার বাতির বিল (মিটার বিহীন) | যেসকল গ্রাহকের সংযোগে **মিটার নেই/লাগানো হয়না**, সেসকল গ্রাহকের 'বাতির সংখ্যা' ও 'প্রতি বাতি (কি.ও.ঘ.)' কে বিবেচনায় নিয়ে যে বিল হয়। | **বিলিং সহকারী** |

# বিদ্যুৎ বিলের ধরণ সমূহ

| # | বিদ্যুৎ বিল | মন্তব্য | বিল প্রস্তুতকারী |
|---|---|---|---|
| ৫. | ডিশ এম্প্লিফায়ার বিল (মিটার বিহীন) | যেসকল গ্রাহকের সংযোগে **মিটার নেই/লাগানো হয়না**, সেসকল গ্রাহকের 'এম্প্লিফায়ারের সংখ্যা' ও 'কি.ও.ঘ./এম্প্লিফায়ার' কে বিবেচনায় নিয়ে যে বিল হয়। | বিলিং সহকারী |
| ৬. | ক্ষতিগ্রস্থ/জরিমানা বিল | যেসকল গ্রাহক **অন্যায়ভাবে নিজ সংযোগ থেকে অন্য জনকে বিদ্যুৎ সংযোগ দেয় বা অপব্যবহার করে**, সেসকল গ্রাহকের 'ব্যবহৃত লোড (কি.ও.)', 'ঘন্টা/দিন' ও 'ব্যবহৃত দিন' কে বিবেচনায় নিয়ে যে বিল হয়। | বিলিং সহকারী |
| ৭. | ক্ষতিগ্রস্থ/জরিমানা বিল গ্রাহক ব্যতীত | **যেসকল ব্যক্তি (গ্রাহক নয়) অন্যায়ভাবে হুকিংয়ের মাধ্যমে বিদ্যুৎ ব্যবহার করে**, সেসকল ব্যক্তির 'ব্যবহৃত লোড (কি.ও.)', 'ঘন্টা/দিন' ও 'ব্যবহৃত দিন' কে বিবেচনায় নিয়ে যে বিল হয়। | বিলিং সুপারভাইজার |

# ডিমান্ড চার্জ হিসাব পদ্ধতি

| # | ট্যারিফ | হিসাব পদ্ধতি |
|---|---|---|
| ১. | এলটি-এ, | চুক্তিবদ্ধ এবং ব্যবহৃত লোডের মধ্যে **যেটি সর্বোচ্চ**। |
| ২. | এমটি-১, এলটি-ই, এমটি-২, এলটি-বি, এমটি-৮, এলটি-ডি১, এলটি-সি১, এমটি-৫, এমটি-৩, এলটি-ডি২, এলটি-ডি৩, এমটি-৭, এলটি-টি, এমটি-৬, এলটি-সি২, এমটি-৪, | চুক্তিবদ্ধ লোডের উপর **সাধারণ হারে** এবং **অতিরিক্ত ব্যবহৃত লোডের উপর দ্বিগুন হারে** চার্জ প্রযোজ্য হবে। |
| ৩. | এইচটি-২, এইচটি-১, ইএইচটি-১, ইএইচটি-২, এইচটি-৩, এইচটি-৪ | চুক্তিবদ্ধ লোডের উপর **সাধারণ হারে** এবং **অতিরিক্ত ব্যবহৃত লোডের উপর দ্বিগুন হারে** চার্জ প্রযোজ্য হবে। তবে যদি ডিমান্ড (কি.ও.) চুক্তিবদ্ধ লোডের চেয়ে কম হয় তবে ডিমান্ড (কি.ও.) এবং চুক্তিবদ্ধ লোডের **৮০% এর মধ্যে যেটি বড়**। |



১. ভূর্তকি প্রাপ্তরা (মুক্তিযোদ্ধা ও দাতব্য প্রতিষ্ঠান) চুক্তিবদ্ধ লোডের উপর **পুরো ডিমান্ড চার্জ অব্যাহতি** পাবেন। যদি তারা চুক্তিবদ্ধ লোডের অধিক বিদ্যুৎ ব্যবহার করেন, সেক্ষেত্রে **অতিরিক্ত বিদ্যুৎ ব্যবহারের উপর ডিমান্ড চার্জ আরোপ** হবে।

২. ডিমান্ড রিডিং নেয়া না হলে **চুক্তিবদ্ধ লোডের মানকেই ডিমান্ড রিডিং** হিসাবে বিবেচনা করতে হবে।

# পাওয়ার ফ্যাক্টর চার্জ

**পাওয়ার ফ্যাক্টর হিসাব =** ((মোট এনার্জি চার্জ (অফ-পিক + পিক)) X (৯৫- পাওয়ার ফ্যাক্টর রিডিং)) X .০০৭৫

| # | ট্যারিফ | পাওয়ার ফ্যাক্টর গণনা হবে |
|---|---|---|
| ১. | এলটি-এ, এমটি-১, এলটি-ই, এমটি-২, এইচটি-২, এলটি-বি, এমটি-৮, এলটি-ডি১, এলটি-সি১, এমটি-৫, এইচটি-১, ইএইচটি-১, ইএইচটি-২, এমটি-৩, এইচটি-৩, এলটি-ডি৩, এমটি-৭, এলটি-টি, এমটি-৬, এমটি-৪, এইচটি-৪ | ○ চুক্তিবদ্ধ লোড **২০ কি.ও. এর অধিক ও তিন ফেইজ সংযোগ** হলে। |
| ২. | এলটি-ডি২ | ○ **তিন ফেইজ সংযোগ** হলে (পানির পাম্প)<br>○ **প্রযোজ্য নহে** (রাস্তার বাতি ও ব্যাটারী চার্জিং স্টেশন) |
| ৩. | এলটি-সি২ | ○ **তিন ফেইজ সংযোগ** হলে |



১. বিলে প্রকৃত পাওয়ার ফ্যাক্টর রিডিং প্রদর্শন করতে হবে। যদি পাওয়ার ফ্যাক্টর রিডিং **০.৭৫ এর নিচে** হয়, সেক্ষেত্রে পাওয়ার ফ্যাক্টর চার্জ ক্যালকুলেশনের জন্য **০.৭৫ এর মানকে বিবেচনা** করতে হবে।

২. পাওয়ার ফ্যাক্টর **০.৯৫ এর নিচে** আসলেই **পাওয়ার ফ্যাক্টর চার্জ** প্রযোজ্য হবে।

# বিদ্যুৎ বিল তৈরী ও বিতরণ ব্যবস্থা

**ধাপ ১:** বিলিং সহকারী কর্তৃক **মিটার রিডিং এন্ট্রি** করা।

**ধাপ ২:** বিলিং সহকারী কর্তৃক **মিটার রিডিং চেকিং করা** (বই অনুযায়ী)।

**ধাপ ৩:** বিলিং সহকারী কর্তৃক **বিদ্যুৎ বিল প্রসেস/তৈরী** করা।



**ধাপ ৪:** বিলিং সহকারী কর্তৃক **বিদ্যুৎ বিল প্রিন্ট** করা।

**ধাপ ৫:** মিটার রিডার কাম মেসেঞ্জার কর্তৃক গ্রাহক প্রান্তে **বিল বিলি** করা।

# মেমোরেন্ডাম

- ডেবিট মেমোরেন্ডাম (বিল বৃদ্ধি)
- ক্রডিট মেমোরেন্ডাম (বিল হ্রাস)
- জার্নাল মেমেমোরান্ডাম (গ্রাহক জামানত সমন্বয়)
- জার্নাল মেমেমোরান্ডাম (অগ্রিম বিদ্যুৎ বিল সমন্বয়)
- জার্নাল মেমেমোরান্ডাম (অগ্রিম বিদ্যুৎ বিল সমন্বয় - গ্রাহক গ্রুপ)
- জার্নাল মেমেমোরান্ডাম (ভর্তুকি সমন্বয় - পিবিএস)
- জার্নাল মেমেমোরান্ডাম (ভর্তুকি সমন্বয় - সরকার)
- জার্নাল মেমেমোরান্ডাম (রেয়াত সমন্বয় - সরকার)
- জার্নাল মেমেমোরান্ডাম (লেজার সমন্বয়)
- জার্নাল মেমেমোরান্ডাম (কর্মকর্তা/কর্মচারী বিল সমন্বয়)
- জার্নাল (ট্রান্সফরমার ক্রয় সমন্বয়)
- জার্নাল (অন্যান্য সমন্বয়)



# ডেবিট ও ক্রেডিট মেমোরেন্ডাম

## ডেবিট মেমোরেন্ডাম:

- **সর্বশেষ অপরিশোধিত মাসিক বিদ্যুৎ বিলের** বিপরীতে মিটার **রিডিং (কি.ও.ঘ.) বাড়িয়ে** মেমোরেন্ডামটি তৈরী করা যাবে।
- ডেবিট মেমোরেন্ডাম করার পরে সেই মাসের বিদ্যুৎ বিল **স্বয়ংক্রিয়ভাবে সমন্বয়** হয়ে যাবে। পরবর্তীতে "বিলিং সহকারী" সমন্বয়কৃত **বিদ্যুৎ বিল কপিটি প্রিন্ট করে গ্রাহককে হস্তান্তর** করবেন।




## ক্রেডিট মেমোরেন্ডাম:

- **সর্বশেষ অপরিশোধিত মাসিক বিদ্যুৎ বিলের** বিপরীতে মিটার **রিডিং (কি.ও.ঘ.) কমিয়ে** মেমোরেন্ডামটি তৈরী করা যাবে।
- ক্রেডিট মেমোরেন্ডাম করার পরে সেই মাসের বিদ্যুৎ বিল **স্বয়ংক্রিয়ভাবে সমন্বয়** হয়ে যাবে। পরবর্তীতে "বিলিং সহকারী" সমন্বয়কৃত **বিদ্যুৎ বিল কপিটি প্রিন্ট করে গ্রাহককে হস্তান্তর** করবেন।

# জার্নাল মেমোরেন্ডাম (গ্রাহক জামানত সমন্বয়)

- অবমোচনকৃত গ্রাহকের **সকল অপরিশোধিত মাসিক বিদ্যুৎ বিলের** বিপরীতে **গ্রাহক জামানত** সমন্বয় করা যাবে।
- জামানতের পরিমাণ অনুসারে, এক বা একাধিক মাসের সম্পূর্ণ বা আংশিক বিদ্যুৎ বিল সমন্বয় করা যেতে পারে।
- **যদি একাধিক মাসের অপরিশোধিত বিদ্যুৎ বিল থাকে, তবে সর্বপ্রথম প্রথম বকেয়া মাসের বিদ্যুৎ বিল সমন্বয় করতে হবে।** মেমোরেন্ডাম অনুমোদিত হলে, সেই মাসের বিদ্যুৎ বিল **স্বয়ংক্রিয়ভাবে সমন্বয়** হয়ে যাবে। তারপর, সর্বশেষ মাসের প্রস্তুতকৃত বিদ্যুৎ বিলটি পুনরায় প্রক্রিয়াকরণ করতে হবে, যাতে বকেয়ার সমন্বিত পরিমাণ বাদ দেওয়া হয়।



- একই প্রক্রিয়া অনুসরণ করে পরবর্তী সকল মাসের বিদ্যুৎ বিল সমন্বয় করা যাবে।



# জার্নাল মেমোরেন্ডাম (অগ্রিম জমার বিপরীতে বিদ্যুৎ বিল সমন্বয়)

- **সকল অপরিশোধিত মাসিক বিদ্যুৎ বিল** অগ্রিম জমার বিপরীতে সমন্বয় করা যাবে।
- অগ্রিম জমার বিপরীতে একটি মাসের **সম্পূর্ণ বিদ্যুৎ বিল অথবা অংশ বিশেষ** সমন্বয় করা যাবে।
- জার্নাল মেমোরেন্ডাম করার পরে সেই মাসের বিদ্যুৎ বিল **স্বয়ংক্রিয়ভাবে সমন্বয়** হয়ে যাবে।



# জার্নাল মেমোরেন্ডাম (অগ্রিম জমার বিপরীতে বিদ্যুৎ বিল সমন্বয় - গ্রাহক গ্রুপ)

- **'জার্নাল (অগ্রীম বিদ্যুৎ বিল সমন্বয় - গ্রাহক গ্রুপ)'** এর মাধ্যমে **শুধুমাত্র আংশিক বিদ্যুৎ বিল সমন্বয় করা যেতে পারে।** সেক্ষেত্রে আংশিক সমন্বয়কৃত বিলটি পরবর্তীতে গ্রাহক গ্রুপের **অগ্রীম জমার বিপরীতে 'ম্যানুয়াল মেমোরেন্ডামের'** মাধ্যমে সম্পূর্ণ সমন্বয় করতে হবে।
- **সকল অপরিশোধিত মাসিক বিদ্যুৎ বিলের** বিপরীতে মেমোরেন্ডামটি তৈরী করা যাবে।

- সাধারণত গ্রাহক গ্রুপের বিদ্যুৎ বিল **'বিল প্রসেস' এর সময় স্বয়ংক্রিয়ভাবে সমন্বয়** হবে (অগ্রীম জমা সাপেক্ষে)।

**অথবা**

- **বকেয়া থাকলে 'গ্রাহক গ্রুপের অগ্রীম বিদ্যুৎ বিল কালেকশন' এর মাধ্যমে স্বয়ংক্রিয়ভাবে সমন্বয়** হবে।



# জার্নাল (ভর্তুকি সমন্বয় - সরকার)

- **সকল অপরিশোধিত মাসিক বিদ্যুৎ বিলের** বিপরীতে জার্নাল মেমোরেন্ডামটি তৈরী করা যাবে।
- **'জার্নাল (ভর্তুকি সমন্বয় - সরকার)'** এর মাধ্যমে **শুধুমাত্র আংশিক বিদ্যুৎ বিল সমন্বয়** করা যেতে পারে।
- **সরকারি লেজারে জমাকৃত টাকার পরিমান সাপেক্ষে** আংশিক বিদ্যুৎ বিল সমন্বয় করা যাবে।



সাধারণত **ভর্তুকি সমন্বয়, কালেকশন এর মাধ্যমে স্বয়ংক্রিয়ভাবে সম্পন্ন** হবে।



# জার্নাল (রেয়াত সমন্বয় - সরকার)

- **সকল অপরিশোধিত মাসিক বিদ্যুৎ বিলের** (সরকার কর্তৃক) বিপরীতে 'জার্নাল (রেয়াত সমন্বয় - সরকার)' মেমোরেন্ডামটি তৈরী করা যাবে।
- 'জার্নাল (রেয়াত সমন্বয় - সরকার)' এর মাধ্যমে **শুধুমাত্র স্বয়ংক্রিয় সমন্বয়** না হওয়া বিদ্যুৎ বিলগুলো সমন্বয় করা যেতে পারে।
- সরকারি লেজারে জমাকৃত টাকার পরিমান সাপেক্ষে **আংশিক বিদ্যুৎ বিল সমন্বয়** করা যাবে।



সাধারণত **রেয়াত সমন্বয়, কালেকশন এর মাধ্যমে স্বয়ংক্রিয়ভাবে সম্পন্ন** হবে।



# জরিমানা - ট্যারিফ ক্যাটাগরি অনুযায়ী

- পার্শ্ব সংযোগ।
- মিটার টেম্পারিং।
- ক্ষতিগ্রস্থ (সাধারণ জরিমানা)।






মিটার রিডিং এন্ট্রি করার সময় ক্ষতিগ্রস্ত, পার্শ্বসংযোগ ও মিটার টেম্পারিং এর ক্ষেত্রে জরিমানার টাকা যুক্ত করা যাবে।

# আইসিবিএস এর পূর্বে পুরাতন মিটার রিডিং ও বর্তমান মিটার রিডিং এন্ট্রি ও বিল তৈরী

**ধাপ ১:** 'গ্রাহকের তথ্য' মেন্যুর মাধ্যমে গ্রাহক নির্বাচন করে **পুরাতন মিটার নম্বর নিশ্চিত** করা।

**ধাপ ২:** গ্রাহকের তথ্য পরিবর্তনের মাধ্যমে নতুন মিটারের তথ্য সংযুক্ত করা **'পরিবর্তনের বিষয়- নতুন মিটার'**।

**ধাপ ৩:** 'পুরাতন মিটার রিডিং' এন্ট্রি মেন্যুর মাধ্যমে **পুরাতন মিটারের রিডিং** এন্ট্রি করা।

**ধাপ ৪:** 'মিটার রিডিং' মেন্যুর মাধ্যমে **নতুন মিটারের রিডিং** এন্ট্রি করা।

**ধাপ ৬:** 'সাধারণ বিল' মেন্যুর মাধ্যমে **'বিল তৈরী (একক)'** বাটন ক্লিক করে সাধারণ বিল তৈরী করা ও প্রিন্ট করা।

# বিদ্যুৎ বিল প্রিন্ট

- **বই ও বিল মাস অনুযায়ী এক পার্ট ও দুই পার্ট মিটারের সকল ধরণের ট্যারিফের সকল বিল** (সাধারণ বিল, গড় বিল, প্রাক্কলিত বিল ও ক্ষতিগ্রস্থ বিল (গ্রাহক)) **প্রিন্ট করা যাবে।**

- **দ্রুত প্রিন্ট প্রিভিউ** পেতে ও বেশি গ্রাহক সম্বলিত বই প্রিন্ট করতে **ফায়ারফক্স ব্রাউজার (ভার্সন ৯৫ বা তদুর্ধ)** ব্যবহার করতে হবে।

- **প্রিন্টের ক্ষেত্রে নিম্নোক্ত সেটিংসগুলো সম্পাদন করতে হবে (১ম বার):**
  ১. প্রিন্ট অপশনের 'More settings' এ যান।
  ২. 'Paper size' অপশন থেকে 'Letter' সাইজ নির্বাচন করুন।
  ৩. 'Print headers and footers' অপশনটি থেকে টিক উঠিয়ে দিন।
  ৪. 'Print backgrounds' অপশনটিতে টিক দিন।



TECHNOVISTA
a Mohammadi Group company

# বিদ্যুৎ বিল কিস্তি

- সকল অপরিশোধিত বিলের অনুকূলে **প্রারম্ভিক প্রদানের পরিমান ও কিস্তির সংখ্যা** এন্ট্রি করে অনুমোদনের মাধ্যমে গ্রাহককে **কিস্তির সুবিধা** দেয়া যাবে।
- আবেদনটি অনুমোদন হলে কিস্তির টাকা **পরবর্তী মাস গুলোর** (একাধিক কিস্তির জন্য) **বিলের সাথে বকেয়া হিসাবে যুক্ত হবে**।



# বিল সংক্রান্ত কিছু গুরুত্বপূর্ণ তথ্য

১. **একই মাসে একজন হিসাবধারী গ্রাহকের অনুকূলে** সাধারণ বিল, গড় বিল, প্রাক্কলিত বিল এর মধ্যে **যেকোনো একটি + অতিরিক্তভাবে ক্ষতিগ্রস্থ/জরিমানা বিল** করা যাবে।

২. **বিল নম্বর (১৮ ডিজিটের ইউনিক নম্বর):** বিআরইবি কোড (১) + পিবিএস কোড (৩) + পিবিএস অফিস কোড (২) + বই নম্বর (৩) + গ্রাহক সিরিয়াল নম্বর (৪) + বিল বছর (২) + বিল মাস (২) + বিল সিরিয়াল নম্বর (১)

৩. **বিল পরিশোধের শেষ তারিখ (শিল্প গ্রাহক):** বিল তৈরীর তারিখ সহ **২৫ দিন**।

৪. **বিল পরিশোধের শেষ তারিখ (অন্যান্য সকল গ্রাহক):** বিল তৈরীর তারিখ সহ **২০ দিন**।

৫. **বিল পরিশোধের শেষ তারিখ (বিলম্ব মাসুল সহ):** বিল তৈরীর তারিখ সহ **৩০ দিন**।

৬. **ট্রান্সফরমার ক্ষতি: ৮০ কি.ও. অধিক সকল সেকেন্ডারি মিটারিংয়ের** উপর **২.৫% ট্রান্সফরমার ক্ষতি** (মেইন মিটারের মোট ব্যবহারের উপর) প্রযোজ্য হবে।

৭. **জমির মালিকানা সরকারি** হলে প্রতি কিলোওয়াটে অতিরিক্ত ৫০০.০০ টাকা **জামানত** হিসাবে দিতে হবে।

TECHNOVISTA
a Mohammadi Group company

# বিল সংক্রান্ত কিছু গুরুত্বপূর্ণ তথ্য

৮. **জমি ব্যক্তিমালিকানা থেকে ভাড়া** নিলে প্রতি কিলোওয়াটে অতিরিক্ত ১,০০০.০০ টাকা জামানত হিসাবে দিতে হবে।

৯. মিটারের শুরুর রিডিং - **টেস্ট পরবর্তী রিডিং (কি.ও.ঘ.)**

১০. সাপ্তাহিক ছুটি বা অন্য যেকোন ছুটির দিন **মোবাইল ফাইনান্সিয়াল সিস্টেম এলপিসি মওকুফ পাবেনা**।

১১. **আবাসিক সংযোগ নিয়ে বাণিজ্যিক ব্যবহার** করলে নিম্নের পদ্ধতি অবলম্বন করে বিল করতে হবে:

- গ্রাহকের **একটি সাধারণ বিল এবং একটি ক্ষতিগ্রস্থ বিল করতে হবে**। ক্ষতিগ্রস্থ বিল যে কোন শ্রেণিতে করা যাবে এবং সাধারণ বিলের ব্যবহৃত ইউনিট বাদ দিয়ে বিল করা যাবে।
- সাধারণ বিল তৈরী করার পর বিলের ট্যারিফ উচ্চতর শ্রেণি নির্বাচণ করে পুন:প্রক্রিয়া করলে উচ্চতর শ্রেণিতে বিল তৈরি হবে। এক্ষেত্রে যে শ্রেণিতে বিল করা হলো এজিং রিপোর্টে সেই শ্রেণিতে বিলের টাকা দেখাবে (গ্রাহক যে শ্রেণিরই হোক না কেনো)।

# বিল সংক্রান্ত কিছু গুরুত্বপূর্ণ তথ্য

১২. বর্তমান মাসের এন্ট্রিকৃত মিটার রিডিং **পূর্ববর্তী মাসের থেকে ২০০% এর অধিক হলে (ব্যবহৃত কি.ও.ঘ.) সফটওয়্যার মেসেজ দেবে**। মেসেজ অনুসরণ করে বিলিং সহকারীকে নির্ভুল মিটার রিডিং এন্ট্রি করতে হবে।

১৩. কিছু কিছু ক্ষেত্রে **বিচ্ছিন্ন গ্রাহকের মিটার রিডিং এন্ট্রি ও বিল করতে হয়**। সেক্ষেত্রে বিচ্ছিন্ন গ্রাহকের মিটার রিডিং এন্ট্রি ও বিল করার সময় সফটওয়্যার কর্তৃক মেসেজ ভালোভাবে খেয়াল করে মিটার রিডিং এন্ট্রি ও বিল প্রসেস করা উচিত।

১৪. কোনো **বইয়ের সবগুলো গ্রাহকের** যেকোনো ধরণের বিল তৈরী করার পরেই (**অন্ততপক্ষে সংযুক্ত গ্রাহক**) কেবলমাত্র **বই প্রিন্ট করা যাবে**।

১৫. **বকেয়ার বয়স বিল ইস্যুর তারিখ হতে গণনা করা হয়**। কোন গ্রাহকের বকেয়া, বিল ইস্যুর তারিখ হতে ৩০ দিনের বেশী হলে ৩০ দিনের উর্ধ্বে তালিকায় যাবে। একইভাবে ৬০ দিনের বেশি হলে ৬০ দিনের উর্ধ্বে তালিকায় এবং ৯০ দিনের বেশি হলে ৯০ দিনের উর্ধ্বে তালিকায় যাবে।

# বিল সংক্রান্ত কিছু গুরুত্বপূর্ণ তথ্য

১৬. **জিরো (০) রিডিংয়েরও** মাসিক বিল হতে পারে।

১৭. **রিডিং তারিখ এন্ট্রি সংক্রান্ত ভুল** এড়াতে চাইলে মিটার রিডিং এন্ট্রি'র পূর্বেই বিলিং সুপারভাইজার কর্তৃক অবশ্যই **বিলিং সিডিউল আপডেট করতে হবে**।

১৮. **গ্রাহকের ক্রয়কৃত ট্রান্সফরমারের মূল্য** থেকে জার্নাল মেমোরেন্ডাম করে মাসিক বিদ্যুৎ বিল সমন্বয় করা যাবে।

১৯. কর্মকর্তা/কর্মচারীর বেতন থেকে মাসিক বিদ্যুৎ বিল সমন্বয় (**পে-রোল সমন্বয়**) করা যাবে।

২০. বিচ্ছিন্ন গ্রাহকের ক্ষেত্রে **একাধিক মাসের বিল** করা যাবে না।

TECHNOVISTA
a Mohammadi Group company

# গ্রাহক চিঠি/সনদ তৈরী ও বিতরণ

| # | চিঠি/নোটিশ/সনদ | প্রক্রিয়ার ধরণ | প্রক্রিয়া/কারণ |
|---|---|---|---|
| ১. | লাল চিঠি | স্বয়ংক্রিয় | **বকেয়া জনিত কারনে কোন গ্রাহকের সংযোগ বিচ্ছিন্ন করা হলে,** পরবর্তী মাসের বিদ্যুৎ বিল প্রসেস করার সময় তৈরী হবে। |
| ২. | লিগ্যাল নোটিশ | ম্যানুয়াল | **কোন গ্রাহককে আইনগত কোন নোটিশ দেওয়ার জন্য** ম্যানুয়ালি লিগ্যাল নোটিশ তৈরী করা হয়। |
| ৩. | পাওয়ার ফ্যাক্টর এর মান উন্নীত করণ | স্বয়ংক্রিয় | **কোন গ্রাহকের পাওয়ার ফ্যাক্টর এর মান পর পর তিন মাস ০.৯৫ এর নিচে থাকলে,** বিদ্যুৎ বিল প্রসেস করার সময় চিঠি তৈরী হবে। |
| ৪. | অননুমোদিত ভাবে অতিরিক্ত লোড ব্যবহার না করা | স্বয়ংক্রিয় | **পর পর তিন মাস কোন গ্রাহক চুক্তিবদ্ধ লোডের অতিরিক্ত লোড ব্যবহার করলে,** বিদ্যুৎ বিল প্রসেস করার সময় চিঠি তৈরী হবে। |
| ৫. | মিটারে রিডিং গ্রহণে জটিলতা | ম্যানুয়াল | **যৌক্তিক কোন জটিলতার কারনে মিটার রিডিং গ্রহণে সমস্যা হলে** অথবা রিডিং না নেওয়া গেলে চিঠি তৈরী করা হয়। |
| ৬. | বকেয়া বিদ্যুৎ বিল পরিশোধ করণ | ম্যানুয়াল | **কোন গ্রাহকের বিল বকেয়া থাকলে** চিঠি তৈরী করা হয়। |
| ৭. | সদস্য সনদ | স্বয়ংক্রিয় | **নতুন গ্রাহকের প্রথম মাসের বিদ্যুৎ বিল প্রসেস করার সময়** সদস্য সনদ তৈরী হবে। |



# গ্রাহক চিঠি/সনদ তৈরী ও বিতরণ

| # | চিঠি/নোটিশ/সনদ | প্রক্রিয়ার ধরণ | প্রক্রিয়া/কারণ |
|---|---|---|---|
| ৮. | বিদ্যুৎ বিল পরিশোধ সংক্রান্ত প্রত্যয়ন পত্র | ম্যানুয়াল | **কোন গ্রাহকের বিদ্যুৎ বিল বাবদ বকেয়া না থাকলে** সনদ প্রদান করা হয়। এটি একক/বই ভিত্তিক প্রসেস করা যায়। |
| ৯. | বিদ্যুৎ বিল বকেয়া সংক্রান্ত প্রত্যয়ন পত্র | ম্যানুয়াল | **কোনা গ্রাহকের বিদ্যুৎ বিল বাবদ বকেয়া থাকলে** সনদ প্রদান করা হয়। এটি একক/বই ভিত্তিক প্রসেস করা যায়। |
| ১০. | অননুমোদিত ভাবে অতিরিক্ত লোড ব্যবহার না করা | ম্যানুয়াল | **কাস্টমাইজড কোন চিঠি/নোটিশ প্রদানের জন্য** "অন্যান্য" অপশন ব্যবহার করা যাবে। |



১. কিছু চিঠি স্বয়ংক্রিয়ভাবে তৈরী হবে ও কিছু চিঠি প্রয়োজন অনুযায়ী **একক/বই ভিত্তিক তৈরী** করা যাবে।

২. বই ভিত্তিক চিঠি/সনদ **বাল্ক প্রিন্ট করা যাবে** ও বিতরণের তথ্য সংরক্ষণ করা যাবে।

৩. প্রয়োজন অনুযায়ী **চিঠির বিষয়বস্তু পরিবর্তন** (গ্রাহক অনুযায়ী) করে প্রিন্ট করা যাবে।



# এজিং

- বই ও বিল মাস অনুযায়ী বিলিং সহকারী এজিং করবেন।
- এজিং করার সময় সিস্টেম স্বয়ংক্রিয়ভাবে যাচাই করবে:
  ১. সকল গ্রাহকের বিদ্যুৎ বিল তৈরী ও প্রিন্ট সম্পন্ন হয়েছে কি না।
  ২. গ্রাহক গ্রুপের বিল সমন্বয় হয়েছে কি না।



## এজিং পূর্ববর্তী করণীয় সমূহ:

১. **মাস ভিত্তিক সেলস যাচাই** - বিলিং সুপারভাইজার

২. **মাস ভিত্তিক মেমোরেন্ডাম যাচাই** - বিলিং সুপারভাইজার

৩. **মাস ভিত্তিক আদায়ের তথ্য যাচাই** - ক্যাশিয়ার ও বিলিং সুপারভাইজার



- এজিং সম্পন্ন হলে মাসিক বিল সংশোধন করা যাবে না।
- সংশোধন করতে চাইলে সর্বশেষ বিল থেকে **ডিএম/সিএম** করতে হবে।

## এজিং পরবর্তী করণীয় সমূহ:

১. **এজিং আর্কাইভ** - বিলিং সুপারভাইজার

২. **সেলস ও মেমোরেন্ডাম একাউন্টসে প্রেরণ** - বিলিং সুপারভাইজার

# কালেকশন ব্যবস্থাপনা



# বিবিধ চার্জ - কালেকশনের ধরণ

| # | চার্জের ধরণ | চার্জের নাম | কালেকশনের ধরণ |
|---|---|---|---|
| ১. | **আবেদন ফি (নতুন সংযোগ)** | ○ আবেদন ফি (নতুন সংযোগ) | **আবেদন ফি** |
| ২. | **আবেদন ফি (অস্থায়ী সংযোগ)** | ○ আবেদন ফি (অস্থায়ী সংযোগ) | **আবেদন ফি** |
| ৩. | **সংযোগ বিচ্ছিন্ন** | ○ সংযোগ বিচ্ছিন্ন (বকেয়া বিলের জন্য) | **অফিস রশিদ** |
| ৪. | | ○ সংযোগ বিচ্ছিন্ন (গ্রাহকের অনুরোধে) | **অফিস রশিদ** |
| ৫. | **পুনঃ সংযোগ** | ○ পুনঃ সংযোগ (বকেয়া বিলের জন্য) | **অফিস রশিদ** |
| | | ○ পুনঃ সংযোগ (গ্রাহকের অনুরোধে) | |
| ৬. | **সংযোগ বিচ্ছিন্ন/পুনঃ সংযোগ** | ○ সংযোগ বিচ্ছিন্ন ও পুনঃ সংযোগ (বকেয়া বিলের জন্য) | **অফিস রশিদ** |
| | | ○ সংযোগ বিচ্ছিন্ন ও পুনঃ সংযোগ (গ্রাহকের অনুরোধে) | |
| ৭. | **মিটার পরিবর্তন** | ○ গ্রাহকের অনুরোধে মিটার/মিটারিং ইউনিট স্থাপন/পরিবর্তন/স্থানান্তর | **অফিস রশিদ** |
| ৮. | **মিটার পরীক্ষা (গ্রাহকের অনুরোধে)** | ○ মিটার পরীক্ষা (গ্রাহকের অনুরোধে) | **অফিস রশিদ** |
| ৯. | **মিটার পরিদর্শন (গ্রাহকের অনুরোধে)** | ○ মিটার পরিদর্শন (গ্রাহকের অনুরোধে) | **অফিস রশিদ** |

# বিবিধ চার্জ - কালেকশনের ধরণ

| # | চার্জের ধরণ | চার্জের নাম | কালেকশনের ধরণ |
|---|---|---|---|
| ১০. | অন্যান্য | ○ গ্রাহকের অনুরোধে সার্ভিস ড্রপ ক্যাবল মেরামত/পরিবর্তন/স্থানান্তর | **অফিস রশিদ** |
| | | ○ গ্রাহকের অনুরোধে সরবরাহ চুক্তি সংশোধন | |
| | | ○ গ্রাহকের অনুরোধে প্রি-পেইড মিটার কার্ড রি-ইস্যু | |
| | | ○ গ্রাহকের অনুরোধে সার্ভিস ড্রপ ক্যাবল মেরামত/পরিবর্তন/স্থানান্তর | |
| | | ○ গ্রাহকের অনুরোধে সরবরাহ চুক্তি সংশোধন | |
| | | ○ গ্রাহকের অনুরোধে সার্ভিস ড্রপ ক্যাবল মেরামত/পরিবর্তন/স্থানান্তর | |
| | | ○ গ্রাহকের অনুরোধে সরবরাহ চুক্তি সংশোধন | |
| | | ○ গ্রাহকের অনুরোধে সার্ভিস ড্রপ ক্যাবল মেরামত/পরিবর্তন/স্থানান্তর | |
| | | ○ গ্রাহকের অনুরোধে সরবরাহ চুক্তি সংশোধন | |
| | | ○ গ্রাহকের অনুরোধে সার্ভিস ড্রপ ক্যাবল মেরামত/পরিবর্তন/স্থানান্তর | |

# বিবিধ চার্জ - কালেকশনের ধরণ

| # | চার্জের ধরণ | চার্জের নাম | কালেকশনের ধরণ |
|---|---|---|---|
| ১০. | **অন্যান্য** | ○ গ্রাহকের অনুরোধে সরবরাহ চুক্তি সংশোধন | **অফিস রশিদ** |
| | | ○ নাম পরিবর্তন | |
| | | ○ লোড পরিবর্তন | |
| | | ○ গ্রাহকের অনুরোধে প্রি-পেইড মিটার কার্ড রি-ইস্যু | |
| | | ○ গ্রাহকের অনুরোধে ট্রান্সফর্মারের তেল পরীক্ষা | |
| | | ○ গ্রাহকের ট্রান্সফরমার টেস্ট | |
| | | ○ গ্রাহক সদস্য ফি | |

# অন্যান্য কালেকশন রশিদ তৈরী ও আদায় (পিবিএস)

নিম্নোক্ত অন্যান্য কালেকশন রশিদ গুলো তৈরী করা যাবে:

১. অফিসিয়াল রশিদ (ওআর)।
২. আবেদন ফি।
৩. ডিমান্ড নোট/গ্রাহক জামানত।
৪. অগ্রিম বিদ্যুৎ বিল।




| # | অন্যান্য কালেকশনের ধরণ | যাহার অনুকূলে |
|---|---|---|
| ১. | অফিসিয়াল রশিদ (ওআর) | ○ গ্রাহক<br>○ গ্রাহক ব্যতীত<br>○ কর্মকর্তা/কর্মচারী<br>○ সরকার |
| ২. | আবেদন ফি | ○ গ্রাহক<br>○ গ্রাহক ব্যতীত |
| ৩. | ডিমান্ড নোট/গ্রাহক জামানত | ○ গ্রাহক<br>○ গ্রাহক ব্যতীত |
| ৪. | অগ্রিম বিদ্যুৎ বিল | ○ গ্রাহক<br>○ গ্রাহক গ্রুপ |

# মাসিক বিদ্যুৎ বিল কালেকশন

**কর্ম পদ্ধতি (পিবিএস ক্যাশ কাউন্টার):**

**ধাপ ১:** বিল কপি দেখে **'বিল নম্বর' ফিল্ডে বিল নম্বরের শেষের ১২ ডিজিটের নম্বরটি** এন্ট্রি করে এন্টার বাটন চাপুন। সিস্টেম স্বয়ংক্রিয়ভাবে 'মোট বিল' ও 'গৃহীত টাকা'র পরিমান দেখাবে।

**ধাপ ২:** এবার পর পর **তিন বার এন্টার** বাটন চাপুন। বিলটি কালেকশন হয়ে যাবে।

**ধাপ ৩:** পরবর্তী বিল কালেকশন করতে চাইলে ধাপ ১ ও ধাপ ২ অনুসরণ করুন।

**কর্ম পদ্ধতি (মোবাইল ফাইনান্সিয়াল সিস্টেম (বিকাশ/রকেট ইত্যাদি)):**

**ধাপ ১:** পে-বিল অপশনে গিয়ে বিল কপি দেখে 'এসএমএস একাউন্ট নম্বর' ফিল্ডে **১৩ ডিজিটের গ্রাহক হিসাব নম্বরটি** এন্ট্রি করে এমএফএস নির্দেশিত পরবর্তী নির্দেশনা অনুসরণ করুন।

**কর্ম পদ্ধতি (ব্যাংক - ভিপিএন সংযুক্ত):**

**ধাপ ১:** আইসিবিএস এপিআই এর মাধ্যমে ব্যাংকের নিজস্ব সিস্টেম ব্যবহার করে।

# কালেকশন সংক্রান্ত কিছু গুরুত্বপূর্ণ তথ্য

১. কোনো মাসের বিদ্যুৎ বিলের **আংশিক কালেকশনের কোনো ব্যবস্থা নেই**। গ্রাহককে **সর্বশেষ মাসের প্রদেয় বিল পরিশোধ করতে হবে**। কেবলমাত্র সরকারি অফিস পূর্ববর্তী বকেয়া মাস সমূহের যেকোনো মাসের বিল **(বিলের সম্পূর্ণ অর্থ)** পরিশোধ করতে পারবে।

**২. কালেকশন ডে-ক্লোজিং: প্রতিদিন রাত ১১:৫৯ মিনিটে স্বয়ংক্রিয়ভাবে হবে। এর পরে আর ঐদিনের কালেকশন নেয়া যাবে না।**

৩. **কালেকশন পয়েন্টের অন্তর্ভুক্ত** না হলে ক্যাশিয়ার/সহকারী ক্যাশিয়ার কালেকশন করতে পারবেন না।

৪. **একই চেকে একাধিক বিল কালেকশন** করা যাবে (পিবিএস এর আওতায় সকল পিবিএস অফিসের গ্রাহকের)



# অনুমোদন প্রবাহ

| # | কার্যকলাপ | # | কার্যকলাপ |
|---|---|---|---|
| ১. | নতুন সংযোগের অনুমোদন। | ১১. | গ্রাহক পাওয়ার ফ্যাক্টর অনুমোদন। |
| ২. | অন্যান্য সিএমও অনুমোদন। | ১২. | ইউজারের কর্মক্ষেত্র পরিবর্তন অনুমোদন। |
| ৩. | গ্রাহকের তথ্য পরিবর্তন অনুমোদন। | ১৩. | একাউন্টিং ভাউচার অনুমোদন। |
| ৪. | মিটার সমস্যা রিপোর্ট অনুমোদন। | | |
| ৫. | গ্রাহক অভিযোগ অনুমোদন। | | |
| ৬. | মেমোরেন্ডাম অনুমোদন। | | |
| ৭. | বিদ্যুৎ বিল কিস্তি অনুমোদন। | | |
| ৮. | মিটার টেস্ট অনুমোদন। | | |
| ৯. | গ্রাহক সদস্যপদ বাতিল অনুমোদন। | | |
| ১০. | বিলিং শিডিউল পরিবর্তন অনুমোদন। | | |

# সকল আবেদনের অবস্থা নির্ণয়

- নতুন সংযোগের আবেদন: অনুমোদনের ইতিহাস
- অন্যান্য সিএমও: কার্য প্রবাহ
- গ্রাহকের তথ্য পরিবর্তন: অনুমোদনের ইতিহাস
- গ্রাহক অভিযোগ: কার্য প্রবাহ
- বিলিং সিডিউল পরিবর্তন: অনুমোদনের ইতিহাস
- পাওয়ার ফ্যাক্টর এন্ট্রি: অনুমোদনের ইতিহাস
- ডিএম/সিএম/জেএম: অনুমোদনের ইতিহাস
- বিদ্যুৎ বিল কিস্তি: অনুমোদনের ইতিহাস
- মিটার সমস্যা রিপোর্ট: কার্য প্রবাহ
- মিটার টেস্ট: অনুমোদনের ইতিহাস



# বিভিন্ন কোড সমাহার

- নতুন সংযোগের ট্র্যাকিং নম্বর (১২ ডিজিট):

  পিবিএস কোড (৩ ডিজিট) + পিবিএস অফিস কোড (২ ডিজিট) + সাল (২ ডিজিট) + সিরিয়াল নম্বর (৫ ডিজিট)

- গ্রাহকের বই নম্বর (৯ ডিজিট):

  বিআরইবি কোড (১ ডিজিট) + পিবিএস কোড (৩ ডিজিট) + পিবিএস অফিস কোড (২ ডিজিট) + সিরিয়াল নম্বর (৩ ডিজিট)

- গ্রাহকের হিসাব নম্বর (১৩ ডিজিট):

  বিআরইবি কোড (১ ডিজিট) + পিবিএস কোড (৩ ডিজিট) + পিবিএস অফিস কোড (২ ডিজিট) + বই নম্বর (৩ ডিজিট) + সিরিয়াল নম্বর (৪ ডিজিট)

- গ্রাহক সদস্য নম্বর (১৩ ডিজিট):

  পিবিএস কোড (৩ ডিজিট) + পিবিএস অফিস কোড (২ ডিজিট) + সাল (২ ডিজিট) + সিরিয়াল নম্বর (৬ ডিজিট)

- এন.আই.ডি. নম্বর:

  ১০/১৩/১৭ ডিজিট

# আইসিবিএস বাটন (কমন) পরিচিতি

| # | বাটন | কার্যকারিতা |
|---|---|---|
| ১. | নতুন ..... NEW | নতুন তথ্য/ডাটা এন্ট্রি করার জন্য। |
| ২. | সংরক্ষন করুন SAVE | ডাটা এন্ট্রি করার পর তথ্য সংরক্ষণ/সেভ করার জন্য। |
| ৩. | EDIT | এন্ট্রিকৃত তথ্য/রেকর্ড, এডিট/ভিউ করার জন্য। |
| ৪. | NOTIFICATION | নিজের পেন্ডিং কাজের তালিকা দেখতে। |
| ৫. | CLOSE | ডাটা এন্ট্রি স্ক্রিন ক্লোজ করার জন্য। |
| ৬. | CALENDAR | ক্যালেন্ডার থেকে বছর/তারিখ নির্বাচনের জন্য। |
| ৭. | SEARCH | তথ্য অনুসন্ধানের জন্য। |

# আইসিবিএস বাটন (কমন) পরিচিতি

| # | বাটন | কার্যকারিতা |
|---|---|---|
| ৮. | পুনঃ প্রক্রিয়া | নির্ভরশীল তথ্য আপডেট করার পর মূল তথ্য পুনরায় প্রক্রিয়া করার জন্য। |
| ৯. | VIEW | সংশ্লিষ্ট তথ্য বিস্তারিত দেখার জন্য। |
| ১০. | PROCESS | মাসিক বিল প্রক্রিয়া করার জন্য। |
| ১১. | ঠিক আছে YES | সবকিছু ঠিক আছে নিশ্চিত করে প্রক্রিয়াটিকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য। |
| ১২. | বাতিল NO | সমস্যা মনে করে প্রক্রিয়াটিকে বাতিল করা জন্য। |
| ১৩. | REMOVE | রেকর্ডের তালিকা থেকে নির্দিষ্ট কোনো রেকর্ড বাদ দেয়ার জন্য। |
| ১৪. | ভিউ VIEW | প্যারামিটার সেট করে রিপোর্ট দেখার জন্য। |

